ট্যাক্সিতে উঠতে-উঠতে জয়শীলা রজতকে জিগ্যেস করল, 'তুমি কোথায় যাবে?'

রজত হাসল। 'তোমার সঙ্গে যাব। আপিসে ছুটি নিয়েই এসেছি।'

জয়শীলা চিন্তিত গলায় বললে, 'ও!'

গাড়ি চলছিল সেনট্রাল এভিনিউ ধরে।

ইডেন হসপিটাল রোড পার হতেই হঠাৎ বিশ্রী গলায় চেঁচিয়ে উঠল জয়শীলা: 'ড্রাইভার রোখো—'

'কি হল?' রজত অবাক হয়ে জিগ্যেস করল।

'একদম ভুলে গেছি। আমাকে এখুনি সুশীলাদির সঙ্গে আপিসে দেখা করতে হবে।' জয়শীলা স্থির গলায় বললে: 'তুমি বরং এখানে নেমে যাও। আমার ফিরতে যদি দেরি হয় আমার বাসার চাবিটা রাখো, খুলে বসতে পারবে।'

রজত বোকার মতো চাবি হাতে নেমে গেল।

'ড্রাইভার ফেরো। ডালহৌসি—'

গাড়ি ঘুরল।

ফুটপাথে দাঁড়ানো রজতের দেহটা ক্রমশ মিলিয়ে যেতে আবার আশ্চর্য শান্ত গলায় জয়শীলা চেঁচিয়ে উঠল: 'ড্রাইভার সোজা হাওড়া স্টেশন চলো—'

শিখ ড্রাইভার বোধহয় একটু অবাক হয়েছিল। কিন্তু জয়শীলার নির্দেশ পালন করতে সে দ্বিধা করল না। কালো মসৃণ পিচের বুকে গড়াতে-গড়াতে গাড়ি এগিয়ে চলল।

জয়শীলা চেয়ে দেখল: পাশে বসে কুণাল ঢুলছে, ঘামে নেয়ে উঠেছে ওর সারা শরীর। জয়শীলা পাশে জায়গা করে কুণালের ঘুমন্ত দেহকে কোলে তুলে নিল। রুমাল দিয়ে কপালের ঘাম, নাকের ডগায়, চোখের কোলে, চিবুকের ঘাম মুছিয়ে দিল।

হাওড়ার ব্রীজ পার হতে-হতে জয়শীলার শুধু মনে পড়ছিল তার বন্ধু সেবা মিত্রের কথা। কতবার চিঠিতে লিখেছে: কী পড়ে রয়েছিস কলকাতায়, কেরানিগিরি করে নিজেকে শেষ করে দেবার জন্যে তোর মতো মেয়ের জন্ম হয়েছিল রে! চলে আয় আমার এখানে রামপুরহাটে, আমি আর এ্যাসিসটেণ্ট টীচার নেই, হেড মিসট্রেস হয়েছি, চলে আয়, আমার পক্ষে তোর মতো

মেয়েকে ইস্কুলে জায়গা দেওয়া মোটেই অসুবিধের হবে না। রামপুরহাটে নেমে যে-কোনো রিকশাঅলাকে জিগ্যেস করলেই হেড মিসট্রেস সেবা মিত্রের কোয়ার্টারে তোকে পৌঁছে দেবে।

হাত ঘড়িতে সাড়ে পাঁচটার সংকেত।

ট্যাক্সির বিল মিটিয়ে দিয়ে কুলির পিছন পিছন বুকিং আপিসের দিকে এগিয়ে গেল জয়শীলা।

'কোন্ ট্রেণ মাইজি ?'

'কিউল প্যাসেঞ্জার।'

ভ্যানিটি ব্যাগে টিকিট পুরে' প্লাটফর্মের ভেতরে পা দিল জয়শীলা।

মরুভূমির দেশের গাড়িটা তখন দীর্ঘপথ পাড়ি দেবার উত্তেজনায় ধুঁকছে॥



